| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
| --- | --- | --- | --- | --- | --- |
| ১১ | (ক) সংস্কৃত-এসোসিয়েশন বা পরীক্ষা-সমিতির বর্ত্তমান গঠন কার্য্যপ্রণালী সমীচীন কি না? | (ঙ) এজন্য বিভিন্ন স্থানে শাখাসমিতি গঠন করা উচিত। | ৩৪। | | |
| | | (৩) সমীচীন ; পরিবর্ত্তন অনাবশ্যক ... | .. ... | ৩, ৮, ১৮, ২৫, ৬৫, ৬৯। | |
| | | (৪) অবগত নহি। অভিজ্ঞ নহি ... | ...... | ২, ৬, ২৮, ৩৩, ৩৬, ৫১, ৬০, ৭০। | |
| | | (ক) বিশেষজ্ঞ নহি, যাঁহারা বিশেষজ্ঞ তাঁহাদের মতানুযায়ী পরিবর্ত্তন আবশ্যক। | ৬। | | |
| | | (খ) এসোসিয়েসনের নিয়মাবলী নিকটে না থাকায় সময়াল্পতানিবন্ধন মন্তব্য-প্রকাশে অক্ষম। | ...... | | |
| | | (গ) বৎসরান্তে পূর্ব্ববঙ্গ ও পশ্চিমবঙ্গের এক একজন সম্বন্ধে ভোট দেওয়া ব্যতীত সংস্কৃত-এসোসিয়েসনের সভ্যগণের কোনরূপ কার্য্য আছে বলিয়া আমি অবগত নহি। | ৩৩। | | |
| | | (ঘ) গঠন ও কার্য্যপ্রণালী-সংক্রান্ত কোন লিখিত বিবরণ দেখি নাই, লোকপরম্পরায় অবগত আছি ; তাহার উপর নির্ভর করিয়া মতামত প্রকাশ সঙ্গত নহে। | ৫১। | | |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| | | **অভিপ্রেত সংস্কারঃ—**<br><br>**প্রথম প্রকার।**<br><br>(১) কন্‌ভোকেশন সভ্য। | | | |
| ১১ | (খ) সমীচীন না হইলে তাহার কিরূপ সংস্কার অভিপ্রেত ? | (ক) যে সকল অধ্যাপক ছাত্রপোষণ পূর্ব্বক নিয়মিতভাবে কোন না কোন শাস্ত্রের অধ্যাপনা করেন অথবা একাদিক্রমে দশ বৎসর অধ্যাপনা করিয়াছেন ; | ১, ৪, ৫, ১০, ১১, ১২, ২৩, ৩১, ৩৮, ৪১, ৬২, ৬৪, ৬৮, ৭১। | | |
| | | (খ) যে সকল অধ্যাপকের ছাত্র তিন বৎসরের মধ্যে কোন না কোন এক প্রকারের সংস্কৃত-পরীক্ষায় উত্তীর্ণ হইয়াছেন ; | ১, ৪, ৫, ১০, ১১, ১২, ১৩, ১৪, ২৩, ৩১, ৩৮, ৫২, ৬২, ৬৪, ৬৮, ৭১। | | |
| | | (গ) যে সকল অধ্যাপক কোন স্কুলে বা কলেজে সংস্কৃত অধ্যাপনা করেন ; | ১, ৪, ৫, ১০, ১১, ৪১, ৬২, ৭১। | | |
| | | (ঘ) সংস্কৃত গ্রন্থের রচয়িতা, ব্যাখ্যাতা, অনুবাদক, প্রচারক ও সংস্কৃত পত্র-পত্রিকার সম্পাদক ; | ১, ৪, ৫, ৩১ ৩৮, ৪১, ৬২, ৬৪, ৬৮, ৭১। | | |
| | | (ঙ) প্রত্যেক সুপ্রতিষ্ঠিত হিন্দু ধর্ম্ম-সভা ও সংস্কৃত প্রতিষ্ঠানের সভাপতি ও সম্পাদক এবং সংস্কৃত চতুষ্পাঠীর প্রতিষ্ঠাতা, পরিপোষক বা পরিচালক ; | ১, ১৭, ২২, ৩১, ৩৮, ৪১, ৪৮, ৬২, ৬৮, ৭১। | | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ১১ | (খ) সমীচীন না হইলে তাহার কিরূপ সংস্কার অভিপ্রেত? | (চ) এই সকল ব্যক্তি প্রতি তিন বৎসরের জন্য কন্‌ভোকেসনের সভ্য মনোনীত হইবেন। | ১, ১৩, ১৪, ২১, ৫২, ৬২, ৭১। | | |
| | | (২) "বোর্ড" বা পরিচালক-সমিতি। | | | |
| | | (ক) বাঙ্গলার ৫টি বিভাগ ও আসাম হইতে ছয় জন সদস্য, কলিকাতা সংস্কৃত-কলেজের অধ্যক্ষ (সম্পাদক), সহকারী অধ্যক্ষ (সহকারী-সম্পাদক) এবং শিক্ষা-বিভাগের অধ্যক্ষ (পরিদর্শক) এই নয় জন গভর্ণমেণ্ট কর্ত্তৃক মনোনীত হইবেন। | ১, ২৩, ৩১, ৩৭, ৩৮, ৪৮, ৫৫, ৫৬, ৬১, ৬২, ৭১। | | |
| | | (খ) উক্ত ছয়টি বিভাগে চতুষ্পাঠীর অধ্যাপক কন্‌ভোকেশন-সভ্যবর্গের নির্ব্বাচিত ছয় জন; | ১, ১৭, ২২, ২৪, ৩১, ৩৭, ৩৮, ৪৩, ৪৮, ৪৯, ৫৫, ৫৬, ৬১, ৬২, ৭১। | | |
| | | (গ) উক্ত ছয় বিভাগের কন্‌ভোকেশন-সভ্য, স্কুল কলেজের সংস্কৃত শিক্ষক ও অধ্যাপকবর্গের নির্ব্বাচিত (প্রতি দুই বিভাগ হইতে ১ জন হিসাবে) তিন জন; | ১, ৪৩, ৪৮, ৪৯, ৫৫, ৫৬, ৬১, ৬২, ৭১। | | |

| | | | | |
|---|---|---|---|---|
| | (ঘ) হিন্দু-ধর্ম্মসভা, চতুষ্পাঠী ও সংস্কৃত প্রতিষ্ঠান-সমূহের পরিচালক উক্ত ছয় বিভাগের কন্‌ভোকেশন-সভ্যবর্গের নির্ব্বাচিত (প্রতি বিভাগদ্বয় হইতে ১ জন হিসাবে) তিন জন ; | ১, ৪৮, ৬২, ৭১। | | |
| | (ঙ) এই একবিংশতি জন সদস্য লইয়া প্রতি তিন বৎসরের জন্য "বোর্ড" গঠিত হইবে। | ১, ১৪, ৬২, ৭১। | | |
| | (চ) এই ভাবে গঠিত "বোর্ড" তাঁহাদের মধ্য হইতে অথবা কন্‌ভোকেশনের সভ্যবর্গের মধ্য হইতে যে কোন উপযুক্ত এক ব্যক্তিকে সভাপতি ও অপর এক ব্যক্তিকে সহকারী সভাপতি নির্ব্বাচন করিয়া লইবেন। | ১, ৬২, ৭১। | | |
| | (ছ) "বোর্ডের" সভাপতি ও সহকারী সভাপতির মধ্যে অন্ততঃ একজন ব্রাহ্মণ-পণ্ডিতের নির্ব্বাচন নিয়মিত থাকিবে। | ১, ১৫, ২০, ৪৮, ৫৪, ৬২, ৭১। | | |
| | (জ) সংস্কৃত কলেজের অধ্যক্ষ ও সহাধ্যক্ষ এবং শিক্ষা-বিভাগের ডিরেক্টার যথাক্রমে উক্ত বোর্ডের সম্পাদক, সহকারী-সম্পাদক ও পরিদর্শক পদে নিয়মিত হইবেন। | ১, ১৫, ৬২, ৭১। | | |
| | (ঝ) সুতরাং তাঁহারা বোর্ডের সভাপতি বা সহকারী-সভাপতি-পদে নির্ব্বাচিত হইতে পারিবেন না। | ১, ৬২, ৭১। | | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ১১ | (ক) সমীচীন না হইলে তাহার কিরূপ সংস্কার অভিপ্রেত ? | (ঞ) যে ক্ষেত্রে "বোর্ড" স্বীয় সদস্য মধ্য হইতে না হইয়া কন্‌ভোকেশন-সভ্যগণের মধ্য হইতে সভাপতি বা সহকারী-সভাপতি অথবা এতদুভয়কেই নির্ব্বাচন করিবেন সে ক্ষেত্রে উক্ত সভাপতি ও সহকারী সভাপতি বোর্ডের সদস্যরূপে পরিগণিত হইবেন। | ১, ৬২, ৭১। | | |
| | | (ট) সুতরাং সে ক্ষেত্রে বোর্ডের সদস্য-সংখ্যা পূর্ব্ব-নির্দ্দিষ্ট একবিংশতির পরিবর্ত্তে দ্বাবিংশতি বা ত্রয়োবিংশতি হইবে। | ১, ৬২, ৭১। | | |
| | | (ঠ) প্রতি মাসে অন্ততঃ একবার "বোর্ডের" অধিবেশন হওয়া একান্ত আবশ্যক। | ১, ৬২, ৭১। | | |
| | | (ড) প্রতি বর্ষে অন্ততঃ একবার "কন্‌ভোকেশনের" অধিবেশন হওয়া একান্ত আবশ্যক। | ১, ২৩, ৩৩, ৬২, ৭১। | | |
| | | (ঢ) "কন্‌ভোকেশনের" সদস্যবর্গ সম্মিলিতভাবে নির্দ্ধারণাদি করিয়া "বোর্ডের" কৃত কার্য্য-কলাপের সমালোচনা ও আবশ্যকমত উপদেশ ও আদেশ প্রদান করিবেন। | ১, ২৩, ২৪, ৬৭, ৬৮, ৭১। | | |

| | | | | |
|---|---|---|---|---|
| | **দ্বিতীয় প্রকার।** | | | |
| | (১) "বোর্ড" গঠন। | | | |
| | (ক) প্রত্যেক সুপ্রতিষ্ঠিত সমাজ, তদভাবে প্রত্যেক বিভাগ হইতে, যথা—(১) নবদ্বীপ, (২) ভট্টপল্লী, (৩) বিক্রমপুর, (৪) বাকলা, (৫) কলিকাতা, (৬) বর্দ্ধমান, (৭) যশোহর, খুলনা, ফরিদপুর, (৮) ত্রিপুরা, চট্টগ্রাম, নোয়াখালী, (৯) রাজসাহী, (১০) আসাম—এই দশটি স্থান হইতে ১০ জন নির্ব্বাচিত ও ১০ জন গভর্ণমেণ্টের মনোনীত, মোট ২০ জন সদস্য লইয়া "বোর্ড" গঠন করা কর্ত্তব্য। | ৭। | | |
| | (খ) বৎসরে দুইবার "বোর্ডের" অধিবেশন হইবে, অন্য সময় আবশ্যকমত প্রশ্নপত্র প্রেরণ করিয়া সদস্যবর্গের মতামত সংগ্রহ করিতে হইবে। | ৭, ৭২। | | |
| | **তৃতীয় প্রকার।** | | | |
| | (১) "কন্‌ভোকেশন" গঠন। | | | |
| | (ক) প্রথম প্রকারের (ক, খ, ঘ, ঙ) অনুরূপ ... | ৩১, ৩৮। | | |
| | (খ) বর্ত্তমান সভ্য-সংখ্যা হ্রাসের পরিবর্ত্তে বর্দ্ধিত করা উচিত। | ৩১, ৩৮। | | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| | | (২) "বোর্ড" গঠন। | | | |
| ১১ | (খ) সমীচীন না হইলে তাহার কিরূপ সংস্কার অভিপ্রেত ? | (চতুর্থ প্রকারের ক প্রকরণকে ১ হইতে ৯টি বিভাগ ধরিয়া ও ১০`ময়মনসিংহ করা হইয়াছে।) ঐ দশটির নির্ব্বাচিত ১০ জন, মনোনীত ১০ জন এবং বঙ্গীয় ব্রাহ্মণ-সভা, পূর্ব্ববঙ্গ সারস্বত-সমাজ, সংস্কৃত-সাহিত্যপরিষৎ ও সংস্কৃত-মহামণ্ডল এই চারিটি প্রতিষ্ঠানের নির্ব্বাচিত ৪ জন—মোট ২৪ জন ব্রাহ্মণ-পণ্ডিত সদস্য ও ছয় জন বিষয়ী সদস্য, সর্ব্বসাকুল্যে ৩০ জন সদস্য লইয়া বোর্ড গঠন। | ৩১। | | |
| | | (শেষোক্ত বিষয়ী সদস্য ৬ জন ব্যতীত ২৪ জন সদস্য লইয়া বোর্ড-গঠনের অনুকূল মত।) | ৩৮। | | |
| | | **চতুর্থ প্রকার।** | | | |
| | | (১) "বোর্ড" গঠন। | | | |
| | | (ক) প্রত্যেক বিভাগ হইতে সরকারী মনোনীত ১ জন ও কন্‌ভোকেশনের নির্ব্বাচিত ১ জন বোর্ডের সদস্য হইবেন। | ৩৭, ৩৮। | | |

(খ) তদনুসারে—

বৰ্দ্ধমান বিভাগ ... ২ জন

ঢাকা ,, ... ২ ,,

রাজসাহী ,, ... ২ ,,

প্রেসিডেন্সি ,, ... ২ ,,

চট্টগ্রাম ,, ... ১ ,,

(এক বৎসর নির্ব্বাচিত, অপর বৎসর মনোনীত)—

আসাম প্রদেশে ২ ,,

প্রাচ্য-পাশ্চাত্য ভাষাভিজ্ঞ মনোনীত ২ ,,

নবদ্বীপ বিবুধজননী সভার নির্ব্বাচিত ২ ,,

ভাটপাড়া-সমাজের নির্ব্বাচিত ১ ,,

ঢাকা সারস্বত-সমাজের নির্ব্বাচিত ১ ,,

বঙ্গীয় ব্রাহ্মণ-সভার নির্ব্বাচিত ১ ,,

মোট ১৭ জন

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ১১ | (খ) সমীচীন না হইলে তাহার কিরূপ সংস্কার অভিপ্রেত? | এবং সম্পাদক, সভাপতি, ডিরেক্টার ও মিনিষ্টার এই ২১ জন সদস্য লইয়া "বোর্ড" গঠন বাঞ্ছনীয়। | | | |
| | | **পঞ্চম প্রকার।** | | | |
| | | (১) কন্‌ভোকেশন গঠন। | | | |
| | | (ক) কাউন্সিলের উপদেশানুসারে কন্‌ভোকেশন গঠিত হইবে। | ২০। | | |
| | | (খ) কন্‌ভোকেশনে অন্ততঃ ১২ জন সংস্কৃত-বিদ্যোৎসাহী সম্মানার্হ ব্যক্তি বঙ্গদেশ হইতে বিষয়ী-সদস্যরূপে গৃহীত হইবে। | ২০। | | |
| | | (২) কাউন্সিল গঠন। | | | |
| | | (ক) কন্‌ভোকেশনের সদস্যের মধ্য হইতে কাউন্সিলের সদস্য নির্ব্বাচিত হইবে। | ২০, ১, ৬২, ৭১। | | |

| | | | |
|---|---|---|---|
| | (খ) কাউন্সিল-সদস্যের অর্দ্ধাংশ গভর্ণমেণ্ট ও অর্দ্ধাংশ কন্ভোকেশন নির্ব্বাচন করিবেন। | ২০, ৭, ২৪, ৩১, ৩৭, ৩৮, ৫৪, ৬৩। | |
| | (গ) কাউন্সিল গভর্ণমেণ্টের নির্ব্বাচনযোগ্য সদস্যগণের নামের একটি তালিকা গভর্ণমেণ্টকে পাঠাইবেন, সেই তালিকার এক-তৃতীয়াংশ সদস্য গভর্ণমেণ্ট নির্ব্বাচন করিতে পারিবেন। | ২০। | |
| | (ঘ) একজন ব্রাহ্মণ-পণ্ডিত এসোসিয়েশনের সহকারী সভাপতি হইবেন। | ২০; ১, ১৫, ৪৮, ৫৪, ৬২, ৭১। | |
| | (ঙ) পূর্ব্ববর্ত্তী সভাপতি ও সহকারী-সভাপতি পরবর্ত্তী এসোসিয়েশনে স্ব স্ব পদে মনোনীত না হইলে উহাতে তাঁহারা বিশিষ্ট সদস্যরূপে নির্ব্বাচিত হইবেন। | ২০। | |
| | (চ) বঙ্গদেশ হইতে পণ্ডিত ১২ জন এবং বিষয়ী ৪ জন সদস্য হইবেন। | ২০, ৪০, ৪৪, ৪৫। | |
| | (ছ) গভর্ণমেণ্টের সম্পূর্ণ ব্যয়ে পরিচালিত টোল বা সংস্কৃত-বিদ্যালয়সমূহের কর্ত্তৃত্বভার কাউন্সিলের উপর ন্যস্ত থাকিবে। | ২০। | |
| | (জ) আসামের সদস্য নির্ব্বাচন তত্রত্য গভর্ণমেণ্টের পরামর্শানুসারে হইবে। কিন্তু আসাম হইতেও কাউন্সিল ও কন্ভোকেশনে বিষয়ী-সদস্য গ্রহণ বাঞ্ছনীয়। | ২০। | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| | | **ষষ্ঠ প্রকার।** | | | |
| | | (১) "বোর্ড" গঠন। | | | |
| ১১ | (খ) সমীচীন না হইলে তাহার কিরূপ সংস্কার অভিপ্রেত ? | (ক) প্রত্যেক জেলার অন্ততঃ এক জন অধ্যাপক ও একজন অন্যবিধ লোক লইয়া সমিতি গঠিত হওয়া উচিত। | ২২, ১৭, ৩০। | | |
| | | (খ) প্রত্যেক জেলার ধর্ম্মসভা বা তাদৃশ সভার সভাপতি ও সম্পাদককে সমিতিতে রাখা উচিত। | ২২, ১৭। | | |
| | | (গ) তাদৃশ সমিতি গঠিত হইলে পরে কার্য্যপ্রণালী স্থির হইতে পারে। | ২২। | | |

| | সপ্তম প্রকার। | | | |
|---|---|---|---|---|
| | (১) সাধারণ নিয়ম। | | | |
| | (ক) কন্‌ভোকেশন ও বোর্ডের গঠন নির্দ্দিষ্ট নিয়মানুসারে হওয়া উচিত। | ৪১। | | |
| | (খ) এতদুভয়ের মধ্যে বেসরকারী নির্ব্বাচিত সভ্য-সংখ্যা অন্ততঃ $\frac{২}{৩}$ ভাগ এবং সরকারী সভ্য-সংখ্যা $\frac{১}{৩}$ ভাগের অনধিক হওয়া উচিত। | ৪১। | | |
| | (২) কন্‌ভোকেশন গঠন। | | | |
| | (ক) যে কোন তীর্থ-উপাধিধারী অন্যূন ৭ বৎসর পূর্ব্বে পরীক্ষোত্তীর্ণ হইয়াছেন। | ৪১, ১১। | | |
| | (খ) যে কোন কলেজের সংস্কৃত অধ্যাপক ... | ৪১, ১, ৬২, ৭১। | | |
| | (গ) ছাত্রপোষণপূর্ব্বক নিয়ত অধ্যাপক ... | ৪১, ১, ৪, ৫, ১০, ১১, ১২, ২৩, ৩১, ৩৮, ৬২, ৬৪, ৬৮। | | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ১১ | (খ) সমীচীন না হইলে তাহার কিরূপ সংস্কার অভিপ্রেত? | (ঘ) গভর্ণমেন্টের বৃত্তিভোগী অধ্যাপক ... | ৪১। | | |
| | | (ঙ) সংস্কৃত গ্রন্থ-প্রণেতা, টীকাকার বা অনুবাদক | ৪১, ১, ৪, ৫, ৩১, ৩৮, ৬২, ৬৪, ৬৮, ৭১। | | |
| | | (চ) টোলের প্রতিষ্ঠাতা বা পরিচালক ... | ৪১, ১, ১৭, ২২ ৩১, ৬২, ৬৮, ৭১। | | |
| | | (ছ) সুপ্রতিষ্ঠিত অন্যূন ১০ বৎসরের সংস্কৃত-প্রতিষ্ঠান বা হিন্দুধর্ম্ম-সভা বা সংস্কৃত-গবেষণা-মূলক সমিতির সভাপতি ও সম্পাদক, যথাঃ—<br>(১) পূর্ব্ববঙ্গ—সারস্বত-সমাজ।<br>(২) নবদ্বীপ—বিবুধজননী-সভা।<br>(৩) কলিকাতা—পণ্ডিত-সভা।<br>(৪) সংস্কৃত সাহিত্য-পরিষৎ।<br>(৫) শান্তিপুর—বঙ্গীয় পুরাণ পরিষৎ ইত্যাদি। | ৪১, ১, ১৭, ২২, ৩১, ৩৮, ৪৮, ৬২, ৬৮, ৭১। | | |

| | | | | |
|---|---|---|---|---|
| | (৩) "বোর্ড" গঠন। | | | |
| | (ক) বোর্ডের সভ্যনির্ব্বাচন ১/৩ অংশ বিশ্ববিদ্যালয়ের ফেলো নির্ব্বাচনের অনুরূপ প্রণালী মতে হওয়া উচিত। | ৪১। | | |
| | (খ) উহাতে প্রয়োজন মত বিশেষ নির্ব্বাচনকেন্দ্র থাকিলেও ক্ষতি নাই। | ৪১। | | |
| | (গ) ফলতঃ এসোসিয়েশনকে প্রতিনিধিত্বমূলক ও সরকারী প্রভাব বর্জ্জিত করা আবশ্যক। | ৪১, ১০, ১১, ৪৩, ৪৯, ৬৭। | | |
| | **অষ্টম প্রকার।** | | | |
| | (১) "বোর্ড" বা পরীক্ষা সমিতি গঠন। | | | |
| | (ক) পরীক্ষা-সমিতির সদস্য মনোনীত না হইয়া নির্ব্বাচিত হওয়া উচিত। | ৪৩, ৪৯, ৫৫, ৫৬, ৬১। | | |
| | (খ) নির্ব্বাচনাধিকার ব্রাহ্মণ-পণ্ডিতগণের উপর অধিকভাবে ন্যস্ত থাকা উচিত। | ৪৩, ৫, ১০, ১১, ৪১, ৪৯, ৬৭। | | |
| | (গ) কলিকাতা বিশ্ববিদ্যালয় হইতে অন্ততঃ তিন জন সংস্কৃতাভিজ্ঞ সেনেটের মেম্বর নির্ব্বাচিত হওয়া উচিত। | ৪৩। | | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| | (খ) সমীচীন না হইলে তাহার কিরূপ সংস্কার অভিপ্রেত? | (ঘ) গভর্ণমেণ্টের দ্বারা তিন জন সভ্য নির্ব্বাচিত হইবে। | ৪৩। | | |
| | | (ঙ) সম্পাদকের উপযুক্ত বেতন আবশ্যক এবং তিনি বিশেষ সংস্কৃতজ্ঞ হইবেন। | ৪৩। | | |
| | | **নবম প্রকার।** | | | |
| | | (১) এসোসিয়েশন ও বোর্ড গঠন। | | | |
| | | (ক) সংস্কৃত-অধ্যাপক ও সংস্কৃত-প্রতিষ্ঠানসমূহের মতানুসারে সমিতি গঠন কর্ত্তব্য। | ৬৮, ১, ১৭, ২২, ৩১, ৩৮, ৪১, ৪৮, ৬২, ৭১। | | |
| | | (খ) সমিতিতে সংস্কৃত-শিক্ষিত ব্যক্তিবর্গের প্রাধান্য বাঞ্ছনীয়। | ৬৮, ১, ৫, ১০, ১১, ৪১, ৪৩, ৪৯, ৬৭। | | |
| | | (গ) পরীক্ষা-সমিতির দোষাদোষ-বিচারে কন্‌ভোকেশন-সভার অধিকার থাকা উচিত। | ৬৮, ১, ২৩, ২৪, ৬২, ৭১। | | |

| | | | | |
|---|---|---|---|---|
| | (ঘ) পূর্ব্ব ও পশ্চিম বঙ্গের সমসংখ্যক সভ্য লইয়া সমিতি গঠন বাঞ্ছনীয়। | ৬৮। | | |
| | (ঙ) " বোর্ডে " সংস্কৃত-শিক্ষা-সংক্রান্ত অভিযোগাদির বিচার-আলোচনার ব্যবস্থা কর্ত্তব্য। | ৬৮। | | |
| | (চ) ফলতঃ সংস্কৃত শিক্ষার একমাত্র পরিচালকরূপে সমিতির গঠন হওয়া উচিত। | ৬৮। | | |
| | **দশম প্রকার।** | | | |
| | (১) এসোসিয়েশন-সংক্রান্ত অতিরিক্ত সাধারণ মন্তব্য। | | | |
| | (ক) আবশ্যকমত ইহার পরিবর্ত্তন ও পরিবর্দ্ধন বাঞ্ছনীয়। | ৪। | | |
| | (খ) উত্তরপত্র-পরীক্ষক অন্যূন ৫ বৎসর যাঁহারা অধ্যাপনা করিতেছেন তাঁহাদেরই হওয়া উচিত। | ১১। | | |
| | (গ) কার্য্যনির্ব্বাহক সমিতি ও পরীক্ষক-সমিতির বিস্তৃতিসাধন প্রয়োজন। | ১১, ৫০। | | |
| | (ঘ) অন্ততঃ ৭ বৎসর যিনি অধ্যাপনা করিতেছেন তাঁহারই উক্ত উভয় সমিতির মেম্বর হওয়া উচিত। | ১১। | | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ১১ | (খ) সমীচীন না হইলে তাহার কিরূপ সংস্কার অভিপ্রেত ? | (ঙ) যাঁহারা বিশেষজ্ঞ, তাঁহাদের মত লইয়া পরিবর্ত্তন আবশ্যক। | | | |
| | | (চ) যাঁহারা চতুষ্পাঠীর অধ্যাপক, কিংবা যাঁহারা ৩টি বা ততোধিক উপাধি-পরীক্ষায় উত্তীর্ণ, তাঁহাদের দ্বারাই এসোসিয়েশন গঠিত করা উচিত। | ১২। | | |
| | | (ছ) সদস্যগণের বিশেষজ্ঞ, নিরপেক্ষ, ও কার্য্য-তৎপর হওয়া উচিত। | ১৩, ১৪। | | |
| | | (জ) সদস্যবর্গের বোধগম্য ভাষায় সভার আলোচ্য সমূহের আলোচনা ও সমালোচনা করিবার অবসর দেওয়া সঙ্গত। | ১৩, ১৪, ২৩, ৪৯, ৫৮। | | |
| | | (ঝ) কার্য্যকরী-সভায় পরীক্ষিতব্য সকল শাস্ত্রের অন্ততঃ একজন করিয়া বিশেষজ্ঞ থাকা উচিত। | ১৩, ৪৪, ৪৫। | | |
| | | (ঞ) সংস্কৃত এসোসিয়েশনে অন্ততঃ একজন করিয়া সহকারী-সভাপতি ও সম্পাদক সবৃত্তিক উপযুক্ত ব্রাহ্মণ-পণ্ডিত থাকা আবশ্যক। | ১৫, ৫৪। | | |

| | | | | |
|---|---|---|---|---|
| | (ট) চতুষ্পাঠীসমূহের পরিচালন বিষয়ে দেশীয় প্রাচীন শিক্ষাপ্রণালীর অবিরোধী নিয়ম প্রণয়ন কর্ত্তব্য। যেমন অপর অধ্যাপকের নিকট অধ্যয়ন করিতে হইলে পূর্ব্বাধ্যাপকের প্রশংসাপত্র সংগ্রহের অপেক্ষা প্রভৃতি। | ২৪। | | |
| | (ঠ) সংস্কৃত-পরীক্ষা-সমিতিতে প্রত্যেক জেলার অন্ততঃ দুই জন করিয়া সদস্য থাকা উচিত। উক্ত দুই সদস্য জেলার যে কোন স্থানে সভা করিয়া কন্‌ভোকেশন-সদস্যবর্গের অভিমত সংগ্রহ পূর্ব্বক তাহা পরীক্ষা-সমিতির গোচর করিবেন। উক্ত সংগৃহীত মত সমিতিতে আলোচিত হইয়া সভাপতি ও অধিকাংশ সদস্যের মতানুসারে নির্দ্ধারিত হওয়া উচিত। | ৩০। | | |
| | (ড) প্রত্যেক জেলায় একজন বিশিষ্ট সভ্য হওয়া উচিত। আবশ্যকবোধে নূতন নিয়োগ চলিবে। | ৪২। | | |
| | (ঢ) সংস্কৃত এসোসিয়েশনে কেবল বিশেষজ্ঞ ব্যক্তিদিগের নিয়োগ আবশ্যক, অর্থাৎ যে সকল শাস্ত্রে পরীক্ষা হয় তত্তৎশাস্ত্রের বিশেষজ্ঞ ব্যক্তির নিয়োগ আবশ্যক। | ৪৪, ৪৫, ১৩। | | |
| | (ণ) পরিচালনাদি বিষয়ে বিশেষজ্ঞ কতিপয় বৈষয়িক ব্যক্তিরও নিয়োগ দরকার। | ৪৪, ৪৫, ২০, ৪০, ৬৫। | | |
| | (ত) উপযুক্ত মেম্বর ও পরীক্ষকের দ্বারা সমিতি পরিচালিত করাই অভিপ্রেত। | ৫০, ১১। | | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ১১ | (খ) সমীচীন না হইলে তাহার কিরূপ সংস্কার অভিপ্রেত ? | (থ) প্রতিনিধিরূপে নির্ব্বাচিত কোন সভ্যই ক্রমান্বয়ে তিন বৎসর সভ্য থাকিয়া পুনর্ব্বার তিন বৎসরের মধ্যে সভ্য নির্ব্বাচিত হইতে পারিবেন না। | ৫২। | | |
| | | (দ) যে সকল অধ্যাপকের ছাত্র বহুল পরিমাণে পরীক্ষায় উত্তীর্ণ হয় গবর্ণমেণ্ট কর্ত্তৃক সেই সকল সুযোগ্য অধ্যাপকের নির্ব্বাচন সমীচীন। | ৫২। | | |
| | | (ধ) প্রবীণ, বিচক্ষণ, বহুদর্শী কতিপয় পক্ষ-পাতিতা দোষহীন পণ্ডিতকে চিরস্থায়িভাবে সভ্য রাখিয়া এসোসিয়েশনের গঠন করা উচিত। বারংবার সভ্য-নির্ব্বাচন বা ভোট দ্বারা সভ্য পরিবর্ত্তন আমার মতবিরুদ্ধ। | ৫৭। | | |

| | | | | |
|---|---|---|---|---|
| | (ন) তত্তদ্বিষয়ে বিশেষজ্ঞ পণ্ডিতগণের সম্মতিক্রমে তত্তদ্বিষয়ের পরীক্ষা-পদ্ধতি ও পাঠ্য-তালিকা নির্দ্দিষ্ট হওয়া উচিত। ন্যূনকল্পে ১০০ শতজন পণ্ডিতের মত গ্রহণ করিয়া পাঠ্য-তালিকা স্থির করা কর্ত্তব্য। | ৬৪। | | |
| | (প) প্রত্যেক শাস্ত্রের জন্য পৃথক পৃথক সভ্য থাকিবেন, তাঁহারা সেই সেই বিষয়ের শিক্ষিত লোকগণকে পরীক্ষক নির্ব্বাচন করিবেন। | ৬৭। | | |
| | (ফ) প্রত্যেক জেলা হইতে লোক-সংখ্যার অনুপাতে নির্ব্বাচিত প্রতিনিধি দ্বারা সমিতি গঠিত হওয়া উচিত। | ৭২। | | |
| | (ব) বঙ্গের প্রত্যেক জেলায় সমদর্শিতার সহিত বিশিষ্ট অধ্যাপকগণের উপর সমুদয় ভার অর্পণ করা সঙ্গত। | ৪, ১১, ১২, ৬৯, ৬৪। | | |
| | (ভ) টোলের অধ্যাপকগণের অধিক প্রতিনিধি ও মতাধিক্যে কার্য্য-নির্ব্বাহ আবশ্যক। | ৫, ১০, ১১, ৪১, ৪৬, ৪৯, ৬৭, ৬৮। | | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
| --- | --- | --- | --- | --- | --- |
| ১২ | (ক) বর্ত্তমান সময়ের অবস্থানুসারে সংস্কৃত-শাস্ত্রের সহিত ইংরাজী-ভাষা ও মাতৃভাষায় রচিত ইতিহাস, ভূগোল, গণিত ও বিজ্ঞান প্রভৃতি বিষয় টোলের পাঠ্য বিষয়ে ইচ্ছাধীন ভাবে অন্তর্গত করা সম্বন্ধে আপনার মত আছে কি না? | (১) ইচ্ছাধীনভাবে ঐ সকল অতিরিক্ত বিষয় টোলের পাঠ্যবিষয়ের অন্তর্ভুক্ত হওয়া উচিত। | ...... | ১, ২, ১০, ১২, ১৩, ১৪, ১৫, ১৬, ১৭, ১৮, ১৯, ২০, ২২, ২৪, ২৫, ২৬, ২৭, ৬০, ৩৩, ৩৪, ৩৬, ৪০, ৪১, ৪৩, ৪৪, ৪৫, ৪৭, ৪৯, ৫০, ৫২, ৫৪, ৫৫, ৫৬, ৫৭, ৬১, ৬২, ৬৩, ৬৪, ৬৫, ৬৬, ৬৭, ৬৮, ৭১। | প্রশ্নোক্ত বিষয় ইচ্ছাধীন পাঠ্য করার অনুকূল মতের সমষ্টি—৪৩। উহার প্রতিকূল মতের সমষ্টি—১৮। উহার আংশিক অনুকূল ও আংশিক প্রতিকূল মতের সমষ্টি—১০। |
| | | (ক) কিন্তু বর্ত্তমান চতুষ্পাঠীসমূহে ঐ সকল বিষয়ের অধ্যয়ন-অধ্যাপনা সম্পূর্ণ অসম্ভব। | ১, ১৮, ২৫, ৪৭, ৬৫। | | |

| | | | | |
|---|---|---|---|---|
| | (খ) সুতরাং স্থানীয় স্কুল ও কলেজে টোলের ছাত্রদিগের পক্ষে ঐ সকল বিষয়ের অধ্যয়ন-অধ্যাপনার উপযুক্ত সুব্যবস্থা একান্ত প্রয়োজন। | ১। | | |
| | (গ) আন্তপরীক্ষার্থী সংস্কৃতাধ্যায়ীরা উচ্চশ্রেণীর ইংরাজী স্কুলে, মধ্য-পরীক্ষার্থীরা কলেজের ইণ্টারমিডিয়েট ক্লাসে ও উপাধি-পরীক্ষার্থীরা বি, এ, ক্লাসে যাহাতে বিনা-বেতনে বা অল্প-বেতনে বিশেষ ব্যবস্থা মতে ঐ সকল অতিরিক্ত বিষয় অধ্যয়ন করিতে পারে তাদৃশ নিয়ম করা সঙ্গত। | ১। | | |
| | (ঘ) কিন্তু ইতিহাস সম্বন্ধে শাস্ত্র ও বিবেকবিরুদ্ধ সিদ্ধান্ত নির্ব্বিবাদে গৃহীত হওয়া হওয়া বাঞ্ছনীয় নহে। ইতিহাস রচনায় বিশেষ সতর্কতা আবশ্যক। | ১১। | | |
| | (ঙ) ইহাতে উপাধিপ্রাপ্ত পণ্ডিতগণের যোগ্যতা বাড়িবে, উচ্চ ইংরাজী স্কুলে শিক্ষকতা পাইবে, ব্যবহারিকভাবে সংস্কৃত-শিক্ষার প্রসার হইবে। | ১৭, ১৯। | | |
| | (চ) কিন্তু প্রায় টোলেই এই সকল বিষয়ের অধ্যাপনার জন্য অতিরিক্ত শিক্ষক-নিয়োগ প্রয়োজন। | ১৮। | | |
| | (ছ) যে সকল টোলে এই নূতন অতিরিক্ত বিষয় আলোচিত হইবে সেই টোলের প্রতি বিশেষ বৃত্তির ব্যবস্থা করা সঙ্গত। | ১৮, ২৪, ৫০। | | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ১২ | (ক) বর্ত্তমান সময়ের অবস্থানুসারে সংস্কৃত-শাস্ত্রের সহিত ইংরাজী-ভাষা ও মাতৃভাষায় রচিত ইতিহাস, ভূগোল, গণিত ও বিজ্ঞান প্রভৃতি বিষয় টোলের পাঠ্য বিষয়ে ইচ্ছাধীন ভাবে অন্তর্গত করা সম্বন্ধে আপনার মত আছে কি না? | (জ) ইংরাজী সাহিত্য ও মাতৃভাষারচিত ইতিহাসাদিতে সাধারণ জ্ঞানের উপযোগী ইচ্ছাধীন শিক্ষা ও পরীক্ষা হওয়া উচিত। | ২০। | | |
| | | (ঝ) তবে অতিরিক্ত পাঠ্যগুলি এরূপ হওয়া উচিত যাহাতে ইতিহাসাদির অবশ্য-জ্ঞাতব্য বিষয় জানা যায়, অথচ অধিক সময়ক্ষেপ-হেতু শাস্ত্র আয়ত্ত করিতে ব্যাঘাত না ঘটে। টোলের জন্য স্বতন্ত্র পাঠ্য-পুস্তক রচনা আবশ্যক। | ২২। | | |
| | | (ঞ) যেহেতু ঐ সকল বিষয়ের জ্ঞান না থাকায় শিক্ষা অংশতঃ অপূর্ণ থাকিতেছে। | ২৪। | | |
| | | (ট) তবে সংস্কৃত-টোলে পাঠ্য-বিষয়ে প্রবেশের তাদৃশ প্রয়োজন বিশেষ বোধ হয় না। | ২৫। | | |
| | | (ঠ) কিন্তু উক্ত বিষয়ে পরীক্ষোত্তীর্ণদিগকে ইংরাজী কলেজ-বিভাগে প্রবেশাধিকার দেওয়া সঙ্গত। | ৩৩। | | |

| | | | |
|---|---|---|---|
| (ড) ইংরাজীভাষা ও প্রাঞ্জল সংস্কৃত-ভাষায় রচিত ইতিহাসাদি ইচ্ছাধীনভাবে পাঠ্য ও তাহার পরীক্ষা হওয়া উচিত। | ৫২, ৬৪। | | |
| (ঢ) ভাষামাত্র শিক্ষার জন্য ইংরাজী ও মাতৃভাষা টোলে ইচ্ছাধীনভাবে নির্দ্দিষ্ট হওয়া উচিত, কিন্তু কোন বিষয় শিক্ষা করিতে হইলে সংস্কৃত-ভাষা দ্বারা হওয়া উচিত। | ৫৫। | | |
| (ণ) এ সকল অতিরিক্ত বিষয়ে পরীক্ষার ফলাফল দ্বারা সাধারণ-পরীক্ষার্থীর বৃত্তি পুরস্কারাদির কোন তারতম্য না ঘটে তৎপ্রতি দৃষ্টি রাখা উচিত। | ৬৫। | | |
| (২) ইচ্ছাধীনভাবেও ঐ সকল অতিরিক্ত বিষয় সংস্কৃতশাস্ত্রের সহিত যোগ করা সঙ্গত নহে। | | ...... | ৩, ৪, ৫, ৬, ৯, ১২, ২১, ২৩, ২৮, ২৯, ৩৫, ৩৯, ৪২, ৫৩, ৫৯, ৬০, ৬৯, ৭০। |
| কারণ :— | | | |
| (ক) স্কুল-কলেজে ঐরূপ মিশ্রণে সংস্কৃত পড়িবার যথেষ্ট ব্যবস্থা রহিয়াছে। | ৩, ৫৩। | | |
| (খ) স্বেচ্ছাধীনভাবে ঐ সমুদয় পড়িবার বাধা এখনও কিছু নাই। | ৩, ২৩। | | |
| (গ) তবে তাহা লিপিবদ্ধ হইয়া নিয়ম করিলে টোল ও স্কুল-কলেজের পড়া একরূপ হইয়া পড়িবে; কোন পার্থক্য থাকিবে না। | ৩, ৫৩। | | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ১২ | (ক) বর্ত্তমান সময়ের অবস্থানুসারে সংস্কৃত শাস্ত্রের সহিত ইংরাজীভাষা ও মাতৃ-ভাষায় রচিত ইতিহাস, ভূগোল, গণিত ও বিজ্ঞান প্রভৃতি বিষয় টোলের পাঠ্য-বিষয়ে ইচ্ছাধীন ভাবে অন্তর্গত করা সম্বন্ধে আপনার মত আছে কি না? | (ঘ) তাহাতে সম্যক্ ব্যুৎপত্তি না হইয়া পল্লবগ্রাহিতা বৃদ্ধি পায়। | ৪, ২৩, ৩৫, ৩৯, ৫৩, ৫৯, ৬০, ৬৯। | | |
| | | (ঙ) সংস্কৃত-ভাষার সহিত অন্য ভাষার সম্বন্ধ হইলেই ইহার প্রাধান্য, গাম্ভীর্য্য ও গুরুত্ব নষ্ট হইবে। | ৫, ২৩, ৭০। | | |
| | | (চ) প্রাচীন দেব-ভাষার সম্যক্ উন্নতি ও প্রসার হইলে পরে বিবেচ্য। | ৯। | | |
| | | (ছ) একেই সংস্কৃত-শিক্ষা ব্যয়োপযোগী, আয় অভাবে ধ্বংসোন্মুখ, তাহার উপর অতিরিক্ত ভার চাপাইলে যেটুকু সংস্কৃত-চর্চ্চা আছে তাহাও লোপ পাইবে। | ১২, ২৮, ৪২, ৬৯। | | |
| | | (জ) টোলের অধ্যাপনীয় বিষয়ের সহিত ইতিহাসাদির কোন সম্বন্ধ নাই। | ২৮, ৫৩। | | |
| | | (ঝ) অতিরিক্ত বিষয়ের অধ্যাপনা অধ্যাপকগণের পক্ষে অসম্ভব। | ২৯। | | |

| | | | | |
|---|---|---|---|---|
| | (৩) ইচ্ছাধীনভাবে ঐ সকল অতিরিক্ত বিষয় টোলের পাঠ্যবিষয়ের অন্তর্ভূক্ত করা সম্বন্ধে আংশিক সঙ্গত ও আংশিক অসঙ্গত। | | ...... | ৭, ৮, ৩১, ৩৭, ৩৮, ৪৬, ৪৮, ৫১, ৫৮, ৭২ । |
| | কারণ ঃ— | | | |
| | (ক) যদি কলিকাতা-বিশ্ববিদ্যালয় বা ঢাকা-বিশ্ববিদ্যালয়ের প্রবর্ত্তিত বি, এ ও এম্, এ ইত্যাদি পরীক্ষা চতুষ্পাঠীতে অধ্যয়ন করিয়া তথা হইতেই প্রদানের ব্যবস্থা হয়-তাহা হইলে সম্মতি আছে। নতুবা সম্মতি নাই, ঐরূপ হইলে সংস্কৃত-পাঠে ব্যাঘাত ঘটিবে। | ৭, ৩১ । | | |
| | (খ) কাব্য-ব্যাকরণে অতিরিক্ত বিষয়ের যোগ সঙ্গত, দর্শনাদিতে যোগ অসঙ্গত ও দুঃসাধ্য। | ৮, ৫৮ । | | |
| | (গ) ইংরাজীভাষা টোলের পাঠ্য-বিষয়ে ইচ্ছাধীন-ভাবে অন্তর্গত আছে, তাহার কিছু পরিবর্ত্তন করা প্রয়োজন। ইতিহাসাদি বিষয় অন্তর্গত করা উচিত নহে। | ৩৭ । | | |
| | (ঘ) যদি ঐ পরীক্ষা দ্বারা সংস্কৃত-উপাধিপরীক্ষোত্তীর্ণগণ ঐ পরীক্ষায় কৃতকার্য্যতার জন্য তাহাদিগের বিশেষ অধিকারের আশা করিতে পারে। | ৩৮ । | | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
| --- | --- | --- | --- | --- | --- |
| ১২ | (ক) বর্ত্তমান সময়ের অবস্থানুসারে সংস্কৃত-শাস্ত্রের সহিত ইংরাজী-ভাষা ও মাতৃভাষায় রচিত ইতিহাস, ভূগোল, গণিত ও বিজ্ঞান প্রভৃতি বিষয় টোলের পাঠ্য বিষয়ে ইচ্ছাধীন ভাবে অন্তর্গত করা সম্বন্ধে আপনার মত আছে কি না ? | (ঙ) এদেশে স্থায় ও স্মৃতির পণ্ডিতের বিশেষ বিদ্যা না থাকিলে ধর্ম্ম-কার্য্যে গোলযোগ হয়, উহার সহিত অন্য বিষয়ের যোগ হইলে কোন-দিকেই অভিজ্ঞতা হইতে পারে না, তজ্জন্য এই দুইশাস্ত্রের সহিত অন্য অতিরিক্ত বিষয়ের যোগ রাখা আমার মত নহে। | ৪৬। | | |
| | | (চ) কিন্তু অতিরিক্ত বিষয় পড়াইবে কে ? সেই শিক্ষকের বেতনই বা দিবে কে ? ঐরূপ শিক্ষার জন্য সম্পূর্ণ সরকারী-ব্যয়ে কয়েকটি আদর্শ-চতুষ্পাঠী হইলে উহা কার্য্যে পরিণত হইতে পারে, নচেৎ নহে। | ৪৮, ৭২। | | |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| | | (ছ) ইতিহাসাদি মাতৃভাষারচিত বিষয় ইচ্ছাধীনভাবে পাঠ্যের অন্তর্ভুক্ত হইতে পারে, কিন্তু ইংরাজী-ভাষা থাকা উচিত নহে। কারণ, টোলের পণ্ডিতগণ ইংরাজী অধ্যাপনা করিতে পারিবেন না, বাধ্য হইয়া অন্যূন ইংরাজী-শিক্ষার জন্য সময়ক্ষেপ করিতে হইবে, বহু বিষয়ে হস্তক্ষেপে কোন বিষয়েই পূর্ণজ্ঞানলাভ অসম্ভব, ফলে শাস্ত্রজ্ঞান বিলুপ্ত হইবে। | ৫১। | | |
| | | (জ) অতিরিক্ত বিষয়গুলি ইচ্ছাধীনভাবে না হইয়া বাধ্যতামূলক পাঠ্য ও পরীক্ষিতব্যরূপে নির্ব্বাচিত হওয়া বাঞ্ছনীয়। | ৭২। | | |
| | | (ঝ) কিন্তু ইংরাজীভাষা প্রভৃতি পাঠ্যরূপে নির্ব্বাচিত হইলে ঐ সকল বিষয়ের অধ্যাপনার জন্য গভর্ণমেণ্টের সাহায্যে অতিরিক্ত শিক্ষক নিযুক্ত হওয়া আবশ্যক। | ৭২। | | |
| ১২ | (খ) পূর্ব্বোক্ত অতিরিক্ত বিষয়গুলির পরীক্ষা প্রবর্ত্তিত হওয়া উচিত কি না? | (১) ঐ সকল অতিরিক্ত বিষয়গুলি ইচ্ছাধীনভাবে পরীক্ষায় প্রবর্ত্তন বাঞ্ছনীয়। | ...... | ১, ২, ৪, ৬, ১০, ১১, ১৩, ১৪, ১৫, ১৬, ১৭, ১৮, ১৯, ২০, ২২, ২৪, ২৫, ২৬, ৩৪, ৪১, ৪৩, ৪৪, ৪৫, ৪৬, ৪৯, ৫০, ৫২, ৫৪, ৫৫, ৫৬, ৫৭, ৬১, ৬২, ৬৩, ৬৬, ৬৭, ৬৮, ৭১। | প্রশ্নোক্ত অতিরিক্ত বিষয়ের ইচ্ছাধীন পরীক্ষা প্রবর্ত্তনের অনুকূল মতের সমষ্টি—৩৮। |
| | | (ক) শাস্ত্রীয় পরীক্ষার সহিত সংস্রব ত্যাগ করিয়া ইচ্ছাধীনভাবে এ সকলের পরীক্ষা প্রবর্ত্তিত হওয়া মন্দ নহে। | ৪, ৬, ১১। | | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ১২ | (খ) পূর্ব্বোক্ত অতিরিক্ত বিষয়গুলির পরীক্ষা প্রবর্ত্তিত হওয়া উচিত কি না? | (খ) তবে ঐ পরীক্ষার জন্য পৃথক্ দিন নির্দ্দিষ্ট থাকা ও উত্তীর্ণ ছাত্রের বিশেষ বৃত্তি বা পারিতোষিক থাকা আবশ্যক। | ১৫। | | প্রশ্নোক্ত অতিরিক্ত বিষয়ের ইচ্ছাধীন পরীক্ষা প্রবর্ত্তনের প্রতিকূলমতের সমষ্টি—১৪। উহার আংশিক অনুকূল ও আংশিক প্রতিকূল মতের সমষ্টি—৩। |
| | | (গ) অতিরিক্ত বিষয়ের নম্বরগুলি প্রধান পরীক্ষার নম্বরের অন্তর্ভুক্ত করা উচিত। | ১৯। | | |
| | | (ঘ) কিন্তু উক্ত পরীক্ষায় কৃতকার্য্যতার জন্য ভাবী ফলের আশা থাকা সঙ্গত। | ২০। | | |
| | | (ঙ) অতিরিক্ত বিষয়গুলি টোলে প্রবর্ত্তিত হইলে তৎপরীক্ষারও প্রবর্ত্তন সমুচিত। | ২৫, ৪৭, ৬২। | | |
| | | (চ) অতিরিক্ত বিষয় পাঠ্য করিলে ইচ্ছাধীনভাবে পরীক্ষাও থাকা উচিত, অন্যথা পাঠ্য করা না করা উভয়ই সমান। | ৬৪। | | |
| | | (ছ) প্রধান পরীক্ষার অঙ্গরূপে গৃহীত হইতে পারে। | ৪৪, ৪৫। | | |

| | | | | |
|---|---|---|---|---|
| | (জ) সংস্কৃত পরীক্ষোত্তীর্ণের পক্ষে মোক্তারী, ডাক্তারী, ওকালতী-পরীক্ষার অধিকার সম্মত হইলে এই সকল অতিরিক্ত বিষয়ের পরীক্ষা উক্ত অধিকারপ্রার্থীদিগের পক্ষে বাধ্যকর ও অপরের পক্ষে ইচ্ছাধীন হইবে। | ৫৭। | | |
| | (ঝ) এইগুলি ইচ্ছাধীন রাখিয়াও এই সকলের জন্য পরীক্ষার্থীকে একটু বিশেষ সুবিধা দিলে ছাত্রদিগের এ সকল বিষয়ে অধিকতর প্রবৃত্তি জন্মিবে। | ৬৬। | | |
| | (২) ঐ সকল অতিরিক্ত বিষয়গুলির ইচ্ছাধীন-ভাবেও পরীক্ষা হওয়া উচিত নহে। | ...... | ৫, ৮, ৯, ১২, ২১, ২৩, ২৭, ৩০, ৩৬, ৫৮, ৬০, ৬৪, ৬৯, ৭০। | |
| | (ক) ইংরাজীভাষা প্রভৃতির কাব্য-ব্যাকরণে যোগ করিলেও তাহার পরীক্ষা ভাল নহে। | ৮, ৫৮। | | |
| | (খ) ইতিহাসাদি ইচ্ছাধীনভাবে পাঠ্য করা অভিমত, কিন্তু সংস্কৃত-পরীক্ষার সহযোগে উহার পরীক্ষা-প্রচলন অনভিমত। | ২৭, ৩০, ৩৬, ৬৪। | | |
| | (৩) অতিরিক্ত বিষয়ের ইচ্ছাধীন পরীক্ষা-প্রবর্ত্তনের আংশিক অনুকূল ও আংশিক প্রতিকূল মত। | ...... | ৪০, ৫৯, ৭২। | |
| | (ক) অতিরিক্ত বিষয়ের পরীক্ষা প্রবর্ত্তন করা যাইতে পারে, যদি বাধ্যতামূলক সংস্কৃত-শিক্ষার ব্যবস্থা হয়। | ৪০। | | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
| --- | --- | --- | --- | --- | --- |
| ১২ | (খ) পূর্ব্বোক্ত অতিরিক্ত বিষয়গুলির পরীক্ষা প্রবর্ত্তিত হওয়া উচিত কি না? | (খ) পৃথকরূপে উক্ত পরীক্ষা প্রবর্ত্তিত হইলে কোন ক্ষতি-বৃদ্ধি নাই। | ৫৯। | | |
| | | (গ) ইচ্ছাধীনভাবে না হইয়া বাধ্যতামূলক পাঠ্য ও পরীক্ষিতব্যরূপে নির্ব্বাচিত হওয়া একান্ত বাঞ্ছনীয়। | ৭২। | | |
| ১৩ | কলিকাতা সংস্কৃত-সমিতির অধীনে ও তত্ত্বাবধানে আয়ুর্ব্বেদ ও তন্ত্রশাস্ত্রের পরীক্ষা প্রবর্ত্তিত হওয়া সঙ্গত কি না? | (১) আয়ুর্ব্বেদের পরীক্ষা প্রবর্ত্তিত হওয়া উচিত। | ...... | ১, ২, ৩, ৪, ৫, ৬, ৭, ৮, ১০, ১১, ১২, ১৩, ১৪, ১৫, ১৬, ১৭, ১৮, ১৯, ২১, ২২, ২৩, ২৪, ২৫, ২৬, ২৭, ২৮, ২৯, ৩০, ৩১, ৩৩, ৩৪, ৩৬, ৩৭, ৩৮, ৩৯, ৪০, ৪১, ৪৩, ৪৪, ৪৫, ৪৭, ৪৯, ৫০, ৫১, ৫২, ৫৪, ৫৫, ৫৬, ৫৭, ৫৮, ৫৯, ৬০, ৬১, ৬২, ৬৩, ৬৪, ৬৭, ৬৮, ৬৯, ৭১, ৭২। | আয়ুর্ব্বেদ-পরীক্ষা-প্রবর্ত্তনের অনুকূল মতের সমষ্টি—৬১। আয়ুর্ব্বেদ-পরীক্ষা-প্রবর্ত্তনের প্রতিকূল মতের সমষ্টি—৭। তন্ত্র-পরীক্ষা-প্রবর্ত্তনের অনুকূল মতের সমষ্টি—২৫। তন্ত্র-পরীক্ষা-প্রবর্ত্তনের প্রতিকূল মতের সমষ্টি—৩৭। |

| | | | | |
|---|---|---|---|---|
| | কারণ ঃ— | | | |
| | (ক) আয়ুর্ব্বেদ শাস্ত্রের উপাধি-পরীক্ষা হওয়া সঙ্গত। | ৩, ৬৯। | | |
| | (খ) আয়ুর্ব্বেদে অধ্যাপক ও অর্থের অভাব নাই। সুতরাং শাস্ত্র ও পণ্ডিত সংরক্ষণকল্পে প্রদত্ত সাহায্য উহাতে ব্যয় হওয়া উচিত নহে। | ১১। | | |
| | (গ) পরীক্ষোত্তীর্ণগণ যাহাতে মিউনিসিপ্যালিটি, ডিষ্ট্রীক্টবোর্ডের অধীনে বা অন্য হাঁসপাতালে বা ঐরূপ কোন চিকিৎসালয়ে গভর্ণমেণ্ট কর্তৃক নিযুক্ত হয়, এবং এবিষয়ে গভর্ণমেণ্ট অধ্যাপনার ব্যবস্থা করেন। | ৩১। | | |
| | (২) আয়ুর্ব্বেদের পরীক্ষা-প্রবর্ত্তন উচিত নহে ... | ...... | ৯, ২০, ৪৬, ৪৮, ৬৫, ৬৬, ৭০। | |
| | (ক) যে পর্য্যন্ত গভর্ণমেণ্ট আয়ুর্ব্বেদ-বিদ্যালয় স্থাপন ও চিকিৎসা-শিক্ষার ব্যবস্থা না করেন সে পর্য্যন্ত পরীক্ষা-গ্রহণ অসঙ্গত। | ৯, ২০, ৬৬। | | |
| | (খ) কাব্যাদি অধ্যয়ন করিয়া অধ্যাপকের সাহায্য ব্যতিরেকে আয়ুর্ব্বেদ-পরীক্ষায় উত্তীর্ণ হইয়া চিকিৎসা আরম্ভ করিলে মানবসমাজের অনিষ্ট অবশ্যম্ভাবী। | ৯, ৬৫, ৬৬। | | |
| | (গ) আয়ুর্ব্বেদের বিশেষ উন্নতি দেখা যায়, পরীক্ষা না হইলেও উহার অবনতি হইবে না, গভর্ণমেণ্টের অর্থব্যয় অনর্থক। | ৪৬, ৬৫। | | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ১৩ | কলিকাতা সংস্কৃত-সমিতির অধীনে ও তত্ত্বাবধানে আয়ুর্ব্বেদ ও তন্ত্রশাস্ত্রের পরীক্ষা প্রবর্ত্তিত হওয়া সঙ্গত কি না? | (ঘ) পরীক্ষা হইলে এই দুই বিষয়ের গৌরব নষ্ট হইবে। | ৪৮, ৬৬। | | |
| | | (ঙ) অন্য শাস্ত্রের চর্চ্চার হানি হইবে, আয়ুর্ব্বেদেই অধিক পরীক্ষার্থী হইবে। | ৭০। | | |
| | | (৩) তন্ত্রশাস্ত্রের পরীক্ষা প্রবর্ত্তিত হওয়া উচিত ... | ...... | ৫, ৭, ৮, ১২, ১৩, ১৪, ১৬, ১৯, ২১, ২৬, ২৮, ২৯, ৩০, ৩১, ৩৪, ৩৭, ৪০, ৪৩, ৫১, ৫২, ৫৬, ৫৭, ৬১, ৬৪, ৬৭। | |
| | | কারণ ঃ— | | | |
| | | (ক) লুপ্তপ্রায় শাস্ত্রের অধিক আলোচনাই বাঞ্ছনীয়; | ৮। | | |
| | | (খ) বেদাদি সকল বিষয়েই যখন পরীক্ষা গৃহীত হইতেছে, তখন অত্যাবশ্যক এই দুইটী বিষয়েরই বা পরীক্ষা হইবে না কেন? পরীক্ষা প্রবর্ত্তিত হইলে এই দুই বিষয়ের সমধিক আলোচনা ও জ্ঞানলাভ হইবে। | ২৮। | | |

| | | | |
|---|---|---|---|
| | (গ) কেবলমাত্র তন্ত্রসারের সামান্য পূজা পদ্ধতি পর্য্যন্ত যে সকল বিষয়ের উল্লেখ আছে, সেই সকল বিষয়ের, ইহার অধিক হওয়া উচিত নহে। অথবা পুরাণের পরীক্ষায় ঐটুকু বিশেষ বিষয় প্রবেশ করাইলেও চলিতে পারে। | ৩১। | |
| | (ঘ) হিন্দুদিগের ক্রিয়া-কাণ্ডের পরীক্ষাও হওয়া বিধেয়। | ৫৭। | |
| | (৪) তন্ত্রশাস্ত্রের পরীক্ষা-প্রবর্ত্তন উচিত নহে .. | ...... | ১, ২, ৩, ৯, ১০, ১১, ১৫, ১৭. ১৮, ২০, ২২, ২৩, ২৪, ২৫, ২৭, ৩৩, ৩৫, ৩৬, ৪১, ৪৪, ৪৫, ৪৬, ৪৭, ৪৮, ৪৯, ৫০, ৫৪, ৫৫, ৫৮, ৫৯, ৬০, ৬২, ৬৩, ৬৫, ৬৬, ৬৮, ৭০, ৭১, ৭২। |
| | কারণ :— | | |
| | (ক) তন্ত্রশাস্ত্রের গুহ্যাতিগুহ্য রহস্য-সমূহের সাধারণভাবে আলোচনা ও পরীক্ষা-প্রবর্ত্তন অসঙ্গত ও অনুচিত। | ১, ২৪, ২৫, ৩৩, ৪১. ৪৬, ৫০, ৬৫, ৬৬, ৭০। | |
| | (খ) তন্ত্র সম্বন্ধে সামাজিক মতভেদ হওয়া সম্ভব | ২। | |
| | (গ) তন্ত্রশাস্ত্র সাধনামূলক, উহার পরীক্ষা বাঞ্ছনীয় নহে। | ১০। | |
| | (ঘ) পরীক্ষা-প্রবর্ত্তনে তন্ত্রের স্বাতন্ত্র্য রক্ষিত হইবে না। | ১৫। | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ১৩ | কলিকাতা সংস্কৃত-সমিতির অধীনে ও তত্ত্বাবধানে আয়ুর্ব্বেদ ও তন্ত্রশাস্ত্রের পরীক্ষা প্রবর্ত্তিত হওয়া সঙ্গত কি না? | (ঙ) অনেকের ধর্ম্ম-বিশ্বাসে আঘাত দেওয়া হইবে | ১৭। | | |
| | | (চ) অসাধারণ গুরুগণ্য তন্ত্রশাস্ত্র সাধারণ পরীক্ষার বিষয়ীভূত করা অসঙ্গত। | ১৮, ৪১, ৬৫, ৬৬। | | |
| | | (ছ) তবে শিবদর্শনের পরীক্ষা হওয়া উচিত ... | ২০, ৬৮। | | |
| | | (জ) তন্ত্রশাস্ত্রের প্রবেশে কোন লাভ আছে মনে হয় না। | ২৩। | | |
| | | (ঝ) শিক্ষা, কল্প, নিরুক্ত ও কলা-শাস্ত্রের পরীক্ষা-গ্রহণ আবশ্যক। | ২৪। | | |
| | | (ঞ) তন্ত্রশাস্ত্রের উপযুক্ত অধ্যাপনা বর্ত্তমান সময়ে অসম্ভব। | ৪৪, ৪৫, ৬৫, ৬৬। | | |
| | | (ট) পরীক্ষার ফলে তন্ত্রের বিকৃত-ব্যাখ্যার প্রসার হইবে, তন্ত্রে লোকের অশ্রদ্ধা জন্মিবে। | ৬৫, ৬৬। | | |

| | | | | |
|---|---|---|---|---|
| ১৪ | শাস্ত্রাদির অধ্যয়ন, অধ্যাপনা ও পরীক্ষার উৎকর্ষ সাধন বিষয়ে এতদতিরিক্ত কোন অভিমত বা প্রস্তাব থাকিলে তাহা কি ? | (১) সংস্কৃত কলেজের সংস্কার ... | ...... | ১, ৪, ৬, ১১, ১৫, ২০, ২২, ৩৩, ৩৭, ৪১, ৪২, ৬২, ৬৪, ৬৮, ৭১। |
| | | (ক) অধ্যক্ষের পদে একজন শক্তিশালী শাস্ত্র-বিশেষজ্ঞ ব্রাহ্মণ-পণ্ডিতের নিয়োগ। | ১, ৪, ৬, ১৫, ২০, ২২, ৩৩, ৩৭, ৪১, ৪২, ৬২, ৬৪, ৭১। | |
| | | (খ) অধ্যক্ষের সহকারী-স্বরূপে সংস্কৃত ও ইংরাজী উভয় বিদ্যায় পারদর্শী একজন সহকারী-অধ্যক্ষ নিয়োগ। | ১, ২০, ৬২, ৬৪, ৭১। | |
| | | (গ) কলেজ ও স্কুলের সকল বিষয়ের প্রত্যেক অধ্যাপক ও শিক্ষকেরই অল্প-বিস্তর যথাসম্ভব সংস্কৃতজ্ঞান থাকা আবশ্যক। | ১, ৬২, ৭১। | |
| | | (ঘ) অধ্যক্ষ ও অধ্যাপকবর্গের সরকারী সাধারণ নিয়মের ব্যতিক্রমে বয়ঃপরিমাণ, নিরপেক্ষ-যোগ্যতা ও সামর্থ্যানুযায়ী বিশেষ নিয়োগ ও প্রবীণের অপসারণে ব্যতিক্রম বাঞ্ছনীয়; যেহেতু নবীন অপেক্ষা প্রবীণ ও প্রবীণতমের পাণ্ডিত্য-গৌরব ও বিশেষজ্ঞতা অধিক। | ১, ৩৩, ৬২, ৭১। | |
| | | (ঙ) প্রাকৃত, পালি, বাংলা, হিন্দী প্রভৃতি প্রাচ্য-ভাষায় গবেষণামূলক শিক্ষা, বৃত্তি, অধ্যাপক ও পুস্তকালয়ের বিভাগে সমৃদ্ধ করিয়া উহাকে সংস্কৃত-বিশ্ববিদ্যালয়ে পরিণত করা। | ১১। | |
| | | (চ) সহকারী-অধ্যক্ষ ও অধ্যক্ষ ব্রাহ্মণ-পণ্ডিত হইবেন। | ১৫। | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতা'র সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ১০ | শাস্ত্রাদির অধ্যয়ন, অধ্যাপনা ও পরীক্ষার উৎকর্ষ সাধন বিষয়ে এতদতিরিক্ত কোন অভিমত বা প্রস্তাব থাকিলে তাহা কি ? | (ছ) পরীক্ষণীয় সকল শাস্ত্রের প্রত্যেক বিভাগের অধ্যাপনার জন্য অন্ততঃ এক একজন অধ্যাপক নিয়োগ। | ১৫, ৪১। | | |
| | | (জ) সংস্কৃতাধ্যায়ী ছাত্রের জন্য ১২৲ হইতে ১৫৲ টাকা মাসিক বৃত্তি নির্দ্ধারণ। | ১৫। | | |
| | | (ঝ) বিশ্ববিদ্যালয়ের পরীক্ষার উপযোগী একটি শাখা থাকিবে, তাহাতে ইংরাজী-সাহিত্য এবং পাশ্চাত্য-দর্শন, জ্যোতিষ ও গণিত বিষয় নির্দ্ধারিত হইবে। উক্ত বিষয়সমূহের শিক্ষা সংস্কৃত-সাহিত্য, দর্শন, জ্যোতিষ ও গণিতের সহিত তুলনামূলক হইবে। | ২০। | | |
| | | (ঞ) সংস্কৃত-কলেজকে কেন্দ্র করিয়া সংস্কৃত-বিশ্ববিদ্যালয়ের গঠন ও তাহার পরিচালন-ভার ব্রাহ্মণ-পণ্ডিতের উপর অর্পণ করা। | ৩৭। | | |
| | | (ট) সংস্কৃত-কলেজকে আদর্শ সংস্কৃত-বিদ্যালয়রূপে পরিণমন। | ৩৮। | | |
| | | (২) সংস্কৃত এসোসিয়েশনের সংস্কার ... | ...... | ১, ৪, ৬, ৭, ৯, ১৩, ১৪, ২২, ৩৫, ৪২, ৬২, ৬৮, ৭১, ৭২। | |

| | | | | |
|---|---|---|---|---|
| | (ক) সভাপতি ও সহকারী-সভাপতি মধ্যে একজন বিশিষ্ট ব্রাহ্মণ-পণ্ডিতের নির্ব্বাচন, নচেৎ আনুষ্ঠানিক উন্নত-শিক্ষা ও পরীক্ষার পরিচালন এবং হিন্দু-সমাজ ও পণ্ডিত-মণ্ডলীর শ্রদ্ধাযোগ ও অনুরাগ অক্ষুণ্ণ থাকিবে না। | ১, ৪, ৬, ৪২, ৬২, ৭১। | | |
| | (খ) টোল-পরিদর্শক পদে সুযোগ্য অধ্যাপকের নিয়োগ। | ৪, ৬, ৯, ৩৫, ৬৮। | | |
| | (গ) একটি উপ-সমিতির মধ্যস্থতায় প্রতিবৎসর পণ্ডিতগণের বিচার ও নূতন উদ্ভাবিত তত্ত্বের গবেষণা হইবে। যে পণ্ডিত এই সুবিচার বা গবেষণায় পর পর ৩ বার যোগদান না করিবেন তিনি পরীক্ষা-ক্ষেত্র ও সংস্কৃত-সমিতি হইতে বর্জ্জিত হইবেন। | ৭। | | |
| | (ঘ) প্রত্যেক জেলায় এক একজন নানাশাস্ত্রজ্ঞ টোল-পরিদর্শক নিয়োগ। | ৯। | | |
| | (ঙ) সম্পাদক সংস্কৃত-শাস্ত্রজ্ঞ, ধার্ম্মিক, ছাত্র ও অধ্যাপকের প্রতি অনুরাগবান্ ও সংস্কৃতোন্নতি বিষয়ে উৎসাহী হইবেন। | ১৩, ১৪। | | |
| | (চ) পরীক্ষা-সমিতির উপর "মহামহোপাধ্যায়" উপাধির যোগ্যপাত্র নির্ণয়ের ভার দেওয়া উচিত। | ২২। | | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ১৪ | শাস্ত্রাদির অধ্যয়ন, অধ্যাপনা ও পরীক্ষার উৎকর্ষসাধন বিষয়ে এতদতিরিক্ত কোন অভিমত বা প্রস্তাব থাকিলে তাহা কি ? | (ছ) পরীক্ষা-সমিতির উপর কেবল উপাধি-পরীক্ষার ভার রাখিয়া আদ্য-মধ্য পরীক্ষার ভার স্থানীয় ধর্ম্মসভা প্রভৃতি প্রতিষ্ঠানের প্রতি দেওয়া উচিত। | ২২। | | |
| | | (জ) ছাত্রগণের ব্রহ্মচর্য্য, নৈতিক চরিত্রগঠন, আহারাদির সংযম, অকাল-বিবাহ, ধর্ম্ম-প্রচারের ক্ষমতা অর্জন, নিয়মিতভাবে স্বরাদির উচ্চারণ, ও জাতীয় ধর্ম্মানুষ্ঠানের নিয়ম পরীক্ষা-সমিতি কর্ত্তৃক চতুষ্পাঠীসমূহে প্রবর্ত্তন আবশ্যক। | ৭২। | | |
| | | (ঙ) পরীক্ষা-বিধির সংস্কার ... | ...... | ২, ৩, ৭, ৯, ১০, ১১, ১৩, ১৪, ১৫, ১৬, ১৮, ১৯, ২৩, ২৫, ২৮, ২৯, ৩০, ৩১, ৩৪, ৩৬, ৩৮, ৪৪, ৪৭, ৫২, ৫৩, ৫৭, ৫৮, ৬০, ৬৭। | |
| | | (ক) প্রত্যেক শাস্ত্রের উপাধি-পরীক্ষায় উত্তীর্ণ ছাত্রের পক্ষে তত্তদ্বিষয়ে গবেষণামূলক বিশেষ পরীক্ষার ব্যবস্থা। | ২, ১১, ১৩, ১৪, ১৬, ৩১, ৩৮। | | |

| | | | | |
|---|---|---|---|---|
| | (খ) কেবল ন্যায়, স্মৃতি, ব্যাকরণ ও কাব্যের আদ্য, মধ্য রাখিয়া অপর শাস্ত্রের আদ্য, মধ্য না রাখিয়া উপাধি মাত্র রাখা। | ৩। | | |
| | (গ) বিচার-প্রথার প্রবর্ত্তন ন্যায়, বেদান্ত ও স্মৃতিতে আবশ্যক। এই তিন শাস্ত্রের উপাধি-পরীক্ষোত্তীর্ণ ছাত্রের অধিক বৃত্তির ব্যবস্থা করিয়া সেই বৃত্তি এককালে না দিয়া পরীক্ষা-সমিতির সমক্ষে বর্ষ মধ্যে দুইবার বিচার প্রাচীন প্রণালী-মতে করার পর যোগ্যতা প্রমাণিত হইলে তবে সম্পূর্ণ বৃত্তিলাভের অধিকারী করা উচিত। | ৭। | | |
| | (ঘ) উপাধি-পরীক্ষোত্তীর্ণ ছাত্রকে বি, এ পরীক্ষা দিবার অধিকার দেওয়া। | ৭। | | |
| | (ঙ) বিশ্ব-বিদ্যালয়ে বি, এ পরীক্ষায় সংস্কৃত-বহুল পাঠ্যযুক্ত একটি বিভাগ রাখা ও তাহাতে দ্বিতীয়-বেলায় ইংরাজী ভাষাজ্ঞানের পরিচায়ক প্রশ্নপত্র রাখা উচিত। | ৭। | | |
| | (চ) কোন ব্যাকরণের উচ্চতম পরীক্ষায় উত্তীর্ণ ছাত্রের পক্ষে অন্য ব্যাকরণের নিম্নতম পরীক্ষা-দানের অধিকার রহিত করা। | ৯। | | |
| | (ছ) ইতিহাস, ভূগোলাদি সংস্কৃত-ভাষায় অনূদিত হইয়া পাঠ্য হওয়া বাঞ্ছনীয়। | ১০। | | |

| প্রশ্ন-সংখ্যা | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
| --- | --- | --- | --- | --- | --- |
| ১৪ | শাস্ত্রাদির অধ্যয়ন, অধ্যাপনা ও পরীক্ষার উৎকর্ষসাধন বিষয়ে এতদতিরিক্ত কোন অভিমত বা প্রস্তাব থাকিলে তাহা কি ? | (জ) প্রস্তাবিত ও অনুমোদিত সাধারণ আদ্য, মধ্য ও তদনুকূল উপাধি পর্য্যন্ত একটি স্তর কল্পনা করা। | ১১। | | |
| | | (ঝ) পরীক্ষা-বিশেষের নির্দ্দিষ্ট পাঠ্য পড়াইতে অধ্যাপকগণকে বাধ্য করা। | ১১। | | |
| | | (ঞ) এক টোল হইতে অন্য টোলে অধ্যয়নের জন্য পূর্ব্ব-অধ্যাপকের অনুমতি গ্রহণ। | ১১, ১৮, ২৩, ২০। | | |
| | | (ট) গ্রীষ্মাবকাশ বা পূজাবকাশের অব্যবহিত পূর্ব্ব সময়ে পরীক্ষার সময় নির্দ্ধারণ। | ১৫। | | |
| | | (ঠ) দ্বাদশ প্রশ্নোক্ত অতিরিক্ত বিষয়ের ইচ্ছাধীন পরীক্ষোত্তীর্ণ ব্যক্তিকে মোক্তারী, ডাক্তারী, ওকালতী প্রভৃতি পরীক্ষায় প্রবেশাধিকার দান। | ১৯। | | |
| | | (ড) পরীক্ষার ফল-প্রকাশে অত্যধিক বিলম্বের প্রতিকার কর্ত্তব্য। | ২৫। | | |

| | | | | |
|---|---|---|---|---|
| | (ঢ) ফলাফল সম্বন্ধের অভিযোগে কর্ণপাত ও সুবিচার কর্ত্তব্য। | ২৫, ২৮। | | |
| | (ণ) ব্যুৎপত্তিগত প্রশ্নে সংখ্যাল্পতা ও সাধারণ প্রশ্নে সংখ্যা-বাহুল্যের বিপর্য্যয় কর্ত্তব্য। | ২৫, ৫৮। | | |
| | (ত) প্রত্যেক শাস্ত্রের পৃথক্ পৃথক্ আদ্য, মধ্য ও উপাধি-পরীক্ষার প্রবর্ত্তনই ব্যুৎপত্তিলাভের অনুকূল। | ২৯। | | |
| | (থ) প্রত্যেক বিষয়ের পাঠ্য-গ্রন্থের সংক্ষিপ্ত বিবরণ প্রভৃতি বিষয় একদিন পরীক্ষণীয় হওয়া উচিত। | ৩০। | | |
| | (দ) আদ্য ও মধ্য-পরীক্ষার প্রশ্নপত্র আরও অধিক করা কর্ত্তব্য। | ৩৪। | | |
| | (ধ) আদ্য, মধ্য-পরীক্ষার দিন বর্দ্ধিত করা উচিত। | ৩৬, ৬০। | | |
| | (ন) উপাধির পরবর্ত্তী বিশেষ পরীক্ষায় বেদ, স্মৃতি, ন্যায়, বেদান্ত এবং নীতি ও বার্ত্তাশাস্ত্র পরীক্ষণীয় বিষয় হইবে। | ৩৮। | | |
| | (প) ন্যায়ের শব্দখণ্ড, অনুমানখণ্ড ও জৈন-ন্যায় প্রভৃতির উপাধিগত বৈষম্য থাকা উচিত। | ৪৪। | | |
| | (ফ) সাধারণ-উত্তীর্ণ ও বিশেষ-উত্তীর্ণের পরিচায়ক পাঠ্যগত তারতম্য এবং উপাধির বৈষম্য থাকা উচিত। | ৪৪। | | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
| --- | --- | --- | --- | --- | --- |
| ১৪ | শাস্ত্রাদির অধ্যয়ন, অধ্যাপনা ও পরীক্ষার উৎকর্ষসাধন বিষয়ে এতদতিরিক্ত কোন অভিমত বা প্রস্তাব থাকিলে তাহা কি ? | (ব) নব্য পরীক্ষকের পরিবর্ত্তে প্রবীণ পরীক্ষক নিয়োগ। | ৪৭। | | |
| | | (ভ) সংস্কৃত-পরীক্ষায় তৃতীয় বিভাগে উত্তীর্ণ হওয়ার ব্যবস্থা করা সঙ্গত। | ৫২। | | |
| | | (ম) অধ্যয়নের সময়-বৃদ্ধি, প্রত্যেক বিষয়ের আদ্য-পরীক্ষার দুই বৎসর পরে মধ্য-পরীক্ষা ও মধ্যের তিন বৎসর পরে উপাধি-পরীক্ষার ব্যবস্থা করা উচিত। | ৫৩। | | |
| | | (য) একই বৎসরে এক বিষয়ে আদ্য, মধ্য বা মধ্য, উপাধি-পরীক্ষা দেওয়ার অধিকার বা বিভিন্ন শাস্ত্রের দুইটি পরীক্ষা দেওয়ার অধিকার এবং আদ্য বা মধ্য-পরীক্ষা দিবার পরবৎসরেই সেই বিষয়ের মধ্য বা উপাধি-পরীক্ষা দিবার অধিকার রহিত করা কর্ত্তব্য। | ৫৩। | | |
| | | (র) ছাত্রের পরীক্ষা-ফললব্ধ নম্বর সহ গেজেটে প্রচার করিলে বৃত্তিবিভাগে পক্ষপাতিতার আশঙ্কা দূর হয়। | ৫৭। | | |

| | | | |
|---|---|---|---|
| | (ল) অতিরিক্ত অনুগ্রহ-নম্বর পরীক্ষার্থীকে না দেওয়া উচিত। | ৬০। | |
| | (ব) মধ্য-পরীক্ষোত্তীর্ণকে বিশ্ববিদ্যালয়ের ৫ম বার্ষিক শ্রেণীতে ও আইন-কলেজে ভর্ত্তি করিয়া এম, এ ও ওকালতী-পরীক্ষার অধিকার দেওয়া উচিত। তবে অবশ্য পরীক্ষার্থীর ইংরাজী জানা আবশ্যক। | ৬৭। | |
| | (৪) সংস্কৃত শিক্ষা-ব্যবস্থার সংস্কার। | ...... | ৫, ৭, ৯, ১১, ১২, ১৯, ২১, ২৪, ২৮, ৩১, ৩৫, ৪০, ৪১, ৪৮, ৪৯, ৫০, ৫৮, ৬৮। |
| | (ক) স্থানে স্থানে (প্রতি জেলায়) আদর্শ-চতুষ্পাঠী স্থাপন ও তাহাতে উপযুক্ত চরিত্রবান্ কর্ম্মী অধ্যাপক নিয়োগ। | ৫, ৯, ১১, ৩১, ৩৫, ৪০, ৪১, ৪৮, ৪৯, ৬৮। | |
| | (খ) ইউনিভারসিটির সহিত সংস্কৃত-চতুষ্পাঠীকে গ্রথিত করা, ইউনিভারসিটি-কলেজে কেবল ইংরাজী বিভাগ রাখিয়া সংস্কৃত-চতুষ্পাঠী-বিশেষের এম্, এ, পরীক্ষা প্রদানের সামর্থ্য দেওয়া উচিত। | ৭। | |
| | (গ) প্রাকৃত, পালী, বাংলা, হিন্দী প্রভৃতি সংস্কৃত-ভাষাপ্রসূত প্রাচ্যভাষা সকলের গবেষণা-মূলক শিক্ষার ব্যবস্থা সঙ্গত, তৎকল্পে বিশেষ বৃত্তি, বিশেষ অধ্যাপক ও পুস্তকাগার প্রতিষ্ঠা করা উচিত। | ১১। | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম ( মূল ও অবান্তর )। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ১৪ | শাস্ত্রাদির অধ্যয়ন, অধ্যাপনা ও পরীক্ষার উৎকর্ষসাধন বিষয়ে এতদতিরিক্ত কোন অভিমত বা প্রস্তাব থাকিলে তাহ কি ? | (ঘ) পূর্ব্বের ন্যায় সংস্কৃত-ভাষাকে ভারতের সাধারণ ভাষারূপে প্রচলনকল্পে রাজকীয় চেষ্টা। | ১২। | | |
| | | (ঙ) টোলে ও কলেজে গুরু-শিষ্যের একত্র অবস্থানের ব্যবস্থা। | ১৯। | | |
| | | (চ) এক এক শাস্ত্রের গভীর অনুশীলন ও অনুসন্ধান। | ২১, ৫৮। | | |
| | | (ছ) সভায় শাস্ত্র-বিচার প্রথার পুনঃপ্রবর্ত্তন। | ২১। | | |
| | | (জ) সকল অধ্যাপকেরই পদার্থ ও পূর্ব্ব-মীমাংসার আবশ্যকীয় তুইখানি পুস্তকে বিশেষ জ্ঞান থাকা আবশ্যক। | ২১। | | |
| | | (ঝ) সংস্কৃত-শিক্ষার উন্নতির উপায় ডাক্তার সুরেন্দ্রনাথ দাসগুপ্ত, এম্, এ, মহোদয়ের প্রণীত গ্রন্থের অংশ-বিশেষে দ্রষ্টব্য। | ২৪। | | |
| | | (ঞ) পাঠ্য-গ্রন্থ প্রথমে মূলমাত্র ও পরে টীকাদি সহিত অধ্যয়ন। | ২৮। | | |

| | | | | |
|---|---|---|---|---|
| | (ট) বিলুপ্ত-প্রায় সুপ্রসিদ্ধ বৌদ্ধাধিকার, খনা, লীলাবতী প্রভৃতি গ্রন্থের ক্রমশঃ প্রচার। | ২৮। | | |
| | (ঠ) প্রতিজেলায় কয়েকটি উচ্চ-শ্রেণীর টোলে সমুচিত বৃত্তি দিয়া অধ্যাপক ও ছাত্রদিকে শিক্ষা বিষয়ে বাধ্য করা। | ৪০। | | |
| | (ড) স্কুল-কলেজের ন্যায় টোলে অধ্যয়ন-অধ্যাপনার ব্যবস্থা করা। | ৫০। | | |
| | (ঢ) প্রচলিত টোলসমূহে গুণানুসারে ডিষ্ট্রীক্টবোর্ড ও মিউনিসিপ্যালিটির যথাযোগ্য সাহায্যদানের ব্যবস্থা। | ৬৮। | | |
| | (৫) বৃত্তি, পদ ও সম্মাননার ব্যবস্থা। | ...... | ২, ৩, ৪, ৫, ৬, ৮, ৯, ১২, ১৩, ১৪, ১৬, ২১, ২২, ২৩, ২৪, ২৭, ৩৬, ৩৭, ৩৮, ৩৯, ৪১, ৪২, ৪৩, ৪৪, ৪৬, ৪৭, ৪৮, ৫০, ৫১, ৫৫, ৫৬, ৬১, ৬৭, ৬৯, ৭০। | |
| | (ক) শাস্ত্র-বিশেষের উপাধিলাভের পর বিশেষ পরীক্ষায় উত্তীর্ণ ছাত্রের পারদর্শিতানুযায়ী বৃত্তি, সম্মানসূচক উপাধি ও রাজকীয় উচ্চপদ প্রদান আবশ্যক। | ২, ১৩, ১৪, ১৬, ২২, ৩৮, ৪৪। | | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
| --- | --- | --- | --- | --- | --- |
| ১৪ | শাস্ত্রাদির অধ্যয়ন, অধ্যাপনা ও পরীক্ষার উৎকর্ষসাধন বিষয়ে এতদতিরিক্ত কোন অভিমত বা প্রস্তাব থাকিলে তাহা কি? | (খ) উপযুক্ত ছাত্রের অভাবমোচন বৃত্তিদানের বিশেষ ব্যবস্থা দ্বারা হইতে পারে। | ৬, ১৬, ৫১। | | |
| | | (গ) অন্নদানে ছাত্রপোষক অধ্যাপককেই বৃত্তি দেওয়া উচিত। | ৬, ২৩, ৪৭, ৬৯। | | |
| | | (ঘ) অপরের প্রদত্ত সাহায্যপুষ্ট বা স্কুল-কলেজের বেতনভোগী অধ্যাপনাকারীকে বৃত্তি দেওয়া উচিত নহে। | ৬। | | |
| | | (ঙ) পরীক্ষার ফলানুসারে ছাত্র ও অধ্যাপকের বৃত্তি অতিমাত্রায় বর্দ্ধিত করা আবশ্যক। | ৪, ৬, ৯, ২৩, ৩৯, ৪২। | | |
| | | (চ) গভর্ণমেণ্ট ও সমাজকর্ত্তৃক অধ্যাপক ও ছাত্রগণকে আবশ্যকমত সাহায্য দান। | ৫, ১২, ২১, ২৭, ৩৬, ৪৩, ৪৮, ৫১, ৭০। | | |
| | | (ছ) মাসিক বৃত্তিদান দ্বারা অধ্যাপকদিগকে নিশ্চিন্তভাবে অধ্যাপনায় নিরত করা প্রয়োজন। | ৮, ২১, ২৩, ৪৬। | | |
| | | (জ) কেবল সংস্কৃতশিক্ষিত ব্যক্তিবর্গের জন্য নির্দ্দিষ্ট কোন চাকুরি দিবার উপযুক্ত রাজকীয় ব্যবস্থা। | ১২, ২২, ৩৯, ৪৮, ৫১, ৫৬। | | |

| | | | | |
|---|---|---|---|---|
| | (ঝ) সংস্কৃতজ্ঞের জন্য উপযুক্ত কর্ম্মক্ষেত্র প্রয়োজন, কর্ম্মক্ষেত্র না থাকিলে কেবল বৃত্তি বা পুরস্কার দিয়া প্রতিভাশালী লোককে আকৃষ্ট করা যাইবে না। | ২২, ৪৮, ৫১, ৫৫, ৫৬। | | |
| | (ঞ) কর্ম্মক্ষেত্র—এসিয়েটিক সোসাইটির মিউ-জিয়মে, ইম্পীরিয়াল লাইব্রেরীতে, সংস্কৃত-গ্রন্থের তালিকা প্রণয়ন ও সমালোচন, সংস্কৃত-কলেজের অধ্যক্ষ, সরকারী কাউন্সিলের মনোনীত সদস্য মধ্যে অন্ততঃ একজন, ল-কলেজে আইন-অধ্যয়নার্থী, হাইকোর্টের একজন বিচারক প্রভৃতি সংস্কৃতজ্ঞ, ইংরাজী-জানা সংস্কৃত-উপাধি-ধারী ও আইনজ্ঞের পক্ষে নির্দ্দিষ্ট করা যাইতে পারে। | ২২। | | |
| | (ট) উপাধির পরবর্ত্তী বিশেষ পরীক্ষার বৃত্তি তিন বৎসর স্থায়ী হইবে, ঐ তিনবৎসর অন্তে অনির্দ্দিষ্ট পাঠ্যের পরীক্ষায় উত্তীর্ণ হইলে "মহোপাধ্যায়" বা "মহাধ্যাপক" হইবে। | ২২। | | |
| | (ঠ) উক্ত "মহোপাধ্যায়" বা "মহাধ্যাপক-" বর্গকেই সুপ্রতিষ্ঠিত সংস্কৃত-বিদ্যালয়ের অধ্যাপক উপযুক্ত বেতন দিয়া করা উচিত। | ২২। | | |

| প্রশ্ন-সংখ্যা। | প্রশ্নবিষয়। | উত্তরের মর্ম্ম (মূল ও অবান্তর)। | অবান্তর উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মূল উত্তরের সমর্থক উত্তরদাতার সংখ্যা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ১৪ | শাস্ত্রাদির অধ্যয়ন অধ্যাপনা ও পরীক্ষার উৎকর্ষসাধন বিষয়ে এতদ-তিরিক্ত কোন অভিমত বা প্রস্তাব থাকিলে তাহা কি ? | (ড) উক্তরূপ উপাধিধারীর মধ্যে যোগ্যতম ব্যক্তিকে অথবা তাদৃশ নিয়ম হওয়ার পূর্ব্বের উপাধিপরীক্ষোত্তীর্ণ বা অপর কোন যোগ্যতম ব্যক্তিকে "মহামহোপাধ্যায়" উপাধি দেওয়া উচিত। | ২২, ৬৭। | | |
| | | (ঢ) দরিদ্র-পণ্ডিতগণকে অধ্যাপনা ও গবেষণার জন্য দুর্লভ বিবিধ শাস্ত্রগ্রন্থসমূহ অর্পণ করা উচিত। | ২৬। | | |
| | | (ণ) অত্যুন্নত চতুষ্পাঠীসমূহকে গভর্ণমেন্ট-মনোনীত পরীক্ষা-সমিতি স্থাপনের অধিকার দান। | ২৪। | | |
| | | (ত) উপাধি-পরীক্ষোত্তীর্ণ ব্যক্তিকে গ্রাজুয়েটের সম্মান দান। | ৬৭, ৫০, ৬১, ৬৭। | | |
| | | (থ) বিশেষ বিশেষ শাস্ত্রে সূক্ষ্মবিষয় গবেষণার জন্য পণ্ডিত ও ছাত্রগণকে পুরস্কার-প্রদান। | ৬৭, ৬৮, ৬১। | | |

| | | | | |
|---|---|---|---|---|
| | (দ) বঙ্গীয় গভর্ণমেণ্টের কাউন্সিলে পূর্ব্ব ও পশ্চিম-বঙ্গের ২ জন ব্রাহ্মণ-পণ্ডিত সদস্য গ্রহণ। | ৩৭। | | |
| | (ধ) স্কুল-কলেজের সংস্কৃত-অধ্যাপকের পদ যোগ্য ব্রাহ্মণ-পণ্ডিতকে দিতে হইবে এবং তাঁহাকে টোলের সংস্কৃত-অধ্যাপনায় বাধ্য করিতে হইবে। | ৩৭, ৪১। | | |
| | (ন) প্রত্যেক জেলা-স্কুলের সহিত একটি টোল থাকিবে। | ৩৭। | | |
| | (প) উপাধি-পরীক্ষোত্তীর্ণ সুযোগ্য ছাত্র অধিকতর যোগ্যতালাভ করিয়া যাহাতে বিশিষ্ট অধ্যাপক-শ্রেণীর অন্তর্ভুক্ত হন তাহার ব্যবস্থা করা। | ৪৩। | | |
| | (ফ) অন্য শাস্ত্র অপেক্ষা ন্যায়-শাস্ত্রের ছাত্র ও অধ্যাপকের অধিক পরিমাণে বিশেষ-বৃত্তিদানের ব্যবস্থা প্রয়োজন। | ৪৬। | | |
| | (ব) পরীক্ষা ও অধ্যাপনার পরিদর্শন ও লুপ্তগ্রন্থের প্রচার জন্য কয়েকজন সর্ব্বদর্শী পণ্ডিতকে অধিক বৃত্তি দিয়া রক্ষা করা প্রয়োজন। | ৪৬। | | |

